তাহাদের দেশে তারা নাপায় আদর,
বিচার আলয়ে। কোথা ভারত নরপ,
আর্ম্মেনি ইহুদি বলে ভারত শাসন।
যুবরাজ। মন্ত্রি দোষে ভারতের ক্লেশ
দেখ বিচারিয়া, আর কিসের বিশেষ।

৪৫

ধর্ম্মেতে প্রবৃত্তি দান অন্যায় বলিয়া,
মাতা দিয়াছেন অতি সুস্পষ্ট ঘোষণা,
তবে কেন ধর্ম্ম প্রচারকেরা আসিয়া,
বটতলে করে খৃষ্টধর্ম্ম গবেষণা,
তবে কেন রাজবৃত্তি প্রচারকগণ—
ভোগকরি লাভকরে উৎসাহ করিতে,
দীক্ষিত খ্রীষ্ট ধর্ম্মে হিন্দুকি যবন,
তবে কেন যত্ন এত স্বধর্ম্মে আনিতে?
মন্ত্রিদোষে রাজ্যে ঘটে এত বিশৃঙ্খল,
সর্ব্বত কির্ত্তিত অপযশ অমঙ্গল।

৪৬

ভারতের ভবিষ্যৎ আশার বিকাশ,
মরুভূমিমাঝে জল প্রাপণের প্রায়
মেঘের বিজুলি সমক্ষণিক প্রকাশ,
ক্ষীণআশাজ্যোতি একদিকে, কিন্তু হায়।
নূতন নূতনরূপ শাসন প্রণালী,
বিদ্যা আলোচনা পথরোধ করিবার
পাইছে প্রয়াস তায় ঘোর বনস্থলী,
হইবে ভারত ভূমি, দুঃখের আগার।
দীন দশা ভারতের দেখিয়া নয়নে,
যুবরাজ। দয়াযেন থাকে তব মনে।

৪৭

যুবরাজ। দেখ পুনারত্তের নয়নে।
যে ভারতে কপিল গৌতম আবির্ভাব
বিরাজিত কণ, জৈমুনি যেই স্থানে,
এবেসে ভারত বিশ্বে অন্ধকার ভাব।
ব্রহ্মগুপ্ত নাই নাই বাল্মিকী মহান,
নাই কালিদাস নাই রাম যুধিষ্ঠির,
ভারত গৌরব রবি অস্তমিত প্রায়,
ইংরাজ রাজত্বে আ॥ অস্তাচলেথায়।

৪৮

আপনা হইতে যার এমন পতন,
কি কাজ করিয়া তার পতনের পথ,
কি কাজ ভারত পূর্ব্বে করে নিমজ্জন,
গ্রাসিবে ভারত যদি অনন্ত বিপদ।
যুবরাজ। নিরস্ত্র করিয়া এই দেশ,
মন ব্রিটীস সেনা রক্ষে নিরন্তর,
বলশূন্যতায় জ্ঞানজ্যোতি অবশেষ,
আবার অশনিকেন তাহার উপর?
পতিতে উদ্ধার সদা রাজার পদ্ধতি,
হবেকি ভারত ভাগ্যে বিরীত গতি।

৪৯

শরীর বাধায় দিয়া মনের যে বল,
তাহাতে উন্নতি লাভ ভারতের আশা
উচ্চশিক্ষা উঠাইয়া সে সুখ সম্বল
শেষহলে কি হইবে ভারতের দশা।
সত্য বটে মুসলমানছিল অত্যাচারী
কিন্তু রঘুনাথ রঘুনন্দন প্রবীন—
চৈতন্য, বৈষ্ণব কবি কত ব্রহ্মচারী—
হয় দেব প্রাদুর্ভূত হন সেই দিন।
যদিও ভারত আছে সুখেতে এখন
ভারত মনীষা ক্রমে হতেছে পতন।

৫

উৎসাহ বিহীন ভারতের এই দশা,
নাইকি এখনো লোক জ্ঞানের আধার,
জ্যোতিষি এখনো ভারতের ভালবাসা,
দেখায় উজ্জ্বল এক উন্নত অন্তর।
এঞ্জিন বিভাগে বহ ...লি,

(দৃঢ় শান্তি যুত এক জাতিটি সমান।)
নাহি হয় বিবেচিত রাজ নীতি মত,
ফলাফিক স্বর্গে মর্ত্যে নাহি স্বার্থ নাশ,
দেপীড়িত ভারতের বিস্তৃত নিরক্ষ,
বরেবা ঘুচিবে তাঁদের সর্বনাশ।
ক্ষুধায় জলিছে দিবানিশি নিরন্তর,
উদর, ভারত তায় শীর্ণ কলেবর।

৫৭

যে ভাবে এসেছ যুবরাজ! অনুগ্রহ
ঘোষণা করিছে তার উদারতা তব,
ভ্রাতৃ ভাবে দেশ সবে ইংলণ্ডে সম্প্রেম
সেই হেতু ভারতের অধিবাসী সব,
ভ্রাতৃ বলি সম্বোধিবে আশা ভ্রাতৃ স্নেহ
লভিবে ভারত বাসী সন্দিত বদন
ভ্রাতৃ ভাল বাসা লাভ করে যদি কেহ
কে বলে তাহার আর অরণ্যে রোদন!
দয়াবতী মাতারাজ্ঞী তাঁহার তনয়
সকল ভারত গাবে মহারাজ্ঞী জয়।

৫৮

পায় যেন এক দিন ভারত আসন,
পার্লামেন্টে প্রতি নিধি মহাসভাস্থলে,
জাতীয় জীবন চক্র যাতে আবর্ত্তন
করিয়াছে অভিষেক 'কমন্সের দলে'।
যুবরাজ! কি বলিব যদি শেলন,
যুবক এন্য হয় সদ্যবার্তাকয়,
এ দেশীয় বিদ্যাভ্যেস নাম্যাবক।—
বিপদ আপদ সবে সহিত সময়।
মনে অধিকার নাহি দেশ অভিলাষ,
প্রজার সহজ মাত্র কর্ত্তব্য দায়ার।

৫৯

ভিন্ন দেশ বাসী রাজা আচার নিয়ম,
বিভিন্ন সকল, শাস্ত্র দয়া বিতরণ—
দূর করি মনে শোক, মনের বিষম,
ভারতীয় প্রজাগণে করিব আপন।
হিন্দু কিবা মুসলমান সকলে সমান,
সাম্য মন্ত্র মগ্ন যেন ব্রিটিশ রাজোতে,
বিরাজি শান্তির বন্যা বহে সদা মান,
দেশে যেন শান্তি সুখ থাকে সর্ব্বমতে।
কেবল কর্ত্তব্য পালি সুখ সমুদয়,
ভারত সুখেতে গাবে ব্রিটেনের জয়।

শ্রীব্রজনাথ বিশ্বাস
ঢাকা বান্ধব যন্ত্রালয়।
শ্রীতারিণী প্রসাদ নিয়োগী
লিখিত।

---

কেন হে ভারতবাসী, নয়নের জলে ভাসি,
আজি সবে করিছে রোদন।
উঠ উঠ উঠ এবে, আর না আকুল হবে,
এক বার স্থির কর মন॥
মাতৃ হীন শিশু প্রায়, কেন পড়ি মৃত্তিকায়
সুকোমল শরীর লুটাও।
মাটির শরীর হয়, অবিলম্বে হবে লয়,
কেন নাহি ধৈরয ধরাও।
আহা সে মায়ের তরে, কাঁদিছ বিলাপ স্বরে,
আসি কি মা, করিবেন কোলে।
ঝাড়িয়ে অঙ্গের ধুলি, ভূতল হইতে তুলি,
বাঁধিয়ে কি লবেন অঞ্চলে॥
হায় হায় বসুধায় সেই দিন পুনরায়,
আর নাহি আসিবে ফিরিয়া॥
আর কি তেমনে, আর কি সে মা ভাবে
আনন্দেতে উঠিবে হাসিয়া॥

দুরন্ত যবন যদি, পার হয় সিন্ধু নদী,
না আসিতে পারিত এদেশে।
তা হলে কি ধনগীব, এই দুঃখ হত স্থির,
এই দশা ঘটিত কি শেষে ॥
অতএব ভ্রাতৃগণ, হইয়ে প্রফুল্ল মন,
উঠ উঠ ত্যজি ধরাসন।
চল চল একবার, লয়ে ভক্তি উপহার,
রাজ পুত্রে করি দরশন ॥
আমাদের দুঃখভার সহেনা হৃদয়ে তাঁর,
তাই তিনি দেখিবার তরে।
সপ্ত সমুদ্রের পারে, এসেছেন কষ্টকরে,
এত দয়া কাহার অন্তরে?
যে জন যথায় রও, ত্বরায় প্রস্তুত হও,
চল চল তাঁর কাছে যাই।
মনের কপাট খুলি, হৃদয়ের দুঃখ গুলি,
একে একে সকল মিটাই।
যার যে নালিশ আছে এখন তাঁহার কাছে
করপুটে করিলে প্রার্থনা।
এক দিন যদি হবে, সমুদয় দুঃখ যাবে,
মন মত পুরিবে বাসনা ॥
জমীদার অত্যাচার, বিচারক অবিচার,
ব্যভিচার কিছু না রহিবে।
সতত ঈশ্বর স্থানে, ইচ্ছাকর মনে প্রাণে,
রাজ পুত্র চিরজীবী হবে ॥
শ্রীতারিণী প্রসাদ নিয়োগী

১

কেন আজি বাজে মঙ্গল বাজন ?
কেন ভাবে সবে সুখের ভাবনা ?
কেন,বা সুধায় সুখের বাণী ?
কোন্ সুখে আজি ভারত সন্তান,
জুড়াইছে সবে সন্তাপিত প্রাণ ?
করিছে সকলে আনন্দ ধ্বনি।

২

আহা মরি মরি অপূর্ব্ব শোভায়,
কেন চারু সাজে সাজিল সবায়,
ভারতের মুখ কেন হাসিল ?
কেন আজি হায় মলিন বদনে,
হাসি বিকাসিল পরম যতনে ?
দেখিয়া জীবন মোহিত হল।

৩

কেন হর্ষ বর্ষে আজি পুরজন,
করিছে সকলে মঙ্গলায়োজন,
জয় জয় রব করিয়া সুখে।
কেহ হুলু ধ্বনি কেহ কাণাকাণি,
কেহ আরাধনা করিছে অমনি,
উৎসব আমোদে মাতিয়া সুখে।

৪

কিশিশু, কি যুবা প্রাচীনা প্রাচীন,
কিবা ধনী কিবা দীন পরাধীন,
সবলেই আজি প্রফুল্ল মন।
কেহ গাইতেছে, কেহ শুনিতেছে,
কেহ হাসিতেছে কেহ খেলিতেছে,
প্রভাতে যে মতি বিহঙ্গগণ।

৫

কেন কেন আজি সাই এ প্রকার,
ভারত কি ঘুমে জাগিল আবার ?
সহসা সুখের স্বপন হেরি।
একি কথা! আহা আর কি হইবে!
ভারত কি ভবে আবার জাগিবে ?
স্বাধীনতা প্রাণ বসনা পরি।

৬

ভারত অসীম রাজ ভক্তি জানে,
পারে প্রাণ দিতে রাজার চরণে,
রাজার কারণে ভিখারী হতে।

তাই আজি তার এত হুলস্থুল,
উৎসবের ধুম আনন্দ অতুল,
তুমুল ঘটনা ঘটিছে এতে।

৭

অতএব সবে সাজবে সাজ,
চল চল আর কাজ নাই ব্যাজ,
'প্রিনস্‌অব্‌ওয়েলস' দেখিতে যাই।
ক্ষনকাল তাঁর নিকটে যাইযে,
এস সব আশা পুরিগে ভাই।

৮

অযি দেখ তিনি আসিছেন অযি,
এস মোরা যেযে আগুয়ান হই,
ভক্তি উপহার ধবিয়ে করে।
মাথা নোযাইয়া কবি যোড় হাত,
ভক্তি ভাবে তাঁরে কবি প্রনিপাত,
এই বথা বলি চবণে ধবে।

৯

এত দূবে থেকে এদযা তোমার
দেখিয়া বড়ই হয় চমৎকার,
ভাবভেব কথা মনে যে লয়।
আর কি আছে সে ভাবত এখন?
সকলেই সেই শোকেতে মগন—
যে ধন যবনে কবেছে লয়।
"ধন্য ধন্য তুমি, ধন্য তব মাতা,
শিখেছিলে কোথা এ হেন মমতা,
প্রজার কারণ জীবন দিতে।
ক্ষুধার আহার, আর জল দান,
পরিতে বসন চলিবার যান,
পরম যতনে সদা রাখিতে।

১১

"এই আশা করি চির জীবী হও,
এই মত মো চির দিন রও,
প্রজার হৃদযে হইয়ে প্রাণ।
কিন্তু এই কথা থাকে যেন মনে,
বিপদে পড়িলে ডাকিব যখনে,
তখন করিও উত্তর দান।

১২

অতএব সবে সাজরে সাজ,
চল চল আর কাজ নাই ব্যাজ,
'প্রিন্স অব্‌ ওয়েলস্‌' দেখিতে যাই।
ক্ষণকাল তাঁর নিকটে যাইয়া
আনন্দে মনের কপাট খুলিয়া,
এস সব আশা পুরিগে ভাই।

১৩

অযি দেখ তিনি আসিছেন অযি,
এস মোবা গিয়ে আগুয়ান হই,
ভক্তি উপহাব কবিযে করে।
মাথা নোয়াইয়া কবি যোড় হাত,
ভক্তি ভাবে তাঁবে কবি প্রনিপাত,
এই কথা বলি চরণে ধরে।

১৪

যদিও যাহা থাকে মনের বাসনা,
দুঃখের নালিশ সুখের প্রার্থনা,
স্বদেশের হিত সত্যের জয়।
ঐ সভার তরে ধরিগে তাঁহারে,
অবশ্যই তাহা পাইব এবারে,
ঘুচিবে আপদ যাইবে ভয়।

১৫

স্বার্থপর যত জমীদার গণ,
পারিবেনা স্বার্থ বুঝিতে কথন,
প্রজার জীবনে দিয়িতে হানা।
পারিবেনা আদি বিচারক যত,
বিচারে অন্যায় করিতে নিয়ত,
রাজ ব শ বলে হবেনা নানা।

অতএব সবে সাজবে সাজ,
চল চল আর কাজ নাই বাস,
( প্রিন্স অব্ ওয়েলস্ ) দেখিতে যাই।
ক্ষণ কাল তাঁর নিকটে যাইয়া,
আনন্দে মনের কপাট খুলিয়া,
এস সব আশা পুরিগে ভাই।

ময়মনসিংহ  শ্রীতারিণী প্রসাদ নিয়োগী
গবর্ণমেণ্ট স্কুল॥

১

দাঁড়াও না গঙ্গে। এবে চলি ওনা আর।
দেখ চেয়ে স্থির নেত্রে,
অতুল ভারত ক্ষেত্রে,
অতুল ত্রিদিব শোভা শোভিছে এবার।

২

সফল জনম কর, দেখ একবার।
ব্রিটনের রাজ্যেশ্বরী, প্রসাদে যাঁহার,
উন্নতি সোপানে স্থান,
পাইয়াছে হিন্দুস্থান,
ঐ দেখ, দেখ চেয়ে তাঁহারি কুমার
দেখিবারে ভারতেরে এসেছে এবার।

৩

ভারত উৎসব নদে মজেছে এবার,
তাহার সন্তান গণ,
সচকিত নেত্র মন,
দেখিছে ভারত শোভা উপস্থিতে তাঁর।
তুমি ও দাঁড়ায়ে এবে দেখ একবার।

৪

বিমল পবিত্র বারি কেন হে তোমার,
লবণাক্ত সিন্ধু সনে,
মিশাইতে ব্যগ্র মনে,
দৌড়িছ দক্ষিণে তুমি কেন অনিবার?
একটু দাঁড়ায়ে শোভা দেখ একবার।

৫

কেন এত দৃঢ় ব্রত সাগরে গমন?
তবু ও কেনই যাও?
একটু দাঁড়ায়ে চাও,
একটু দেখিয়া যাও শোভিছে কেমন,
ব্রিটনের ভাবী রাজা ভারতে এখন।*

৬

অতুল অতুঙ্গ গিরি মেদিনী মাঝার,
কঠিন প্রস্তর ময়,
অভ্রভেদী হিমালয়,
চিরস্থায়ী রবিকর সহনে যাহার,
তুমি কি তরলা নদি! দুহিতা তাহার?

৭

তবে কি মেলিয়া তার স্থির নেত্রদ্বয়,
দেখিয়া ভারত দুখ,
বিদরে পাষাণ বুক,
পাঠান কি তবে তিনি ব্রিটেনে তোমায়
ভারতের যত দুঃখ জানাতে মাতায়?

৮

গলে কি পাষাণ দেহে অশ্রু বারি তার?
বহিয়া লইয়া তুমি,
ত্যজিয়া ভারত ভূমি,
যাও কি ব্রিটনে তবে বলিতে তাহারে,
সহাবাসী বাছে যত দুঃখ সমাচার?

৯

দাঁড়াও তাহ'লে এবে চলিওনা আর।
দেখ চেয়ে স্থির নেত্রে,
অতুল ভারত ক্ষেত্রে,
অতুল ত্রিদিব শোভা শোভিছে এবার।
ভারত কখনি নহে অসুখী এবার।
এত কাল সহিয়াছে যে কষ্ট, এখন,
হেরে তাঁর চন্দ্রানন,
হইয়াছে বিস্মরণ,

দেখিছ, আনন্দ ভরে, ভরিয়া নয়ন,
ভারত রাজ্যের ভাবী রাজার বদন,

১১

যেকাল ভারত ছিল স্বাধীন যখন,
তাহার সন্তান গণ,
করিয়া জীবন পণ,
করিল অতুল তার শ্রীবৃদ্ধি সাধন,
ভূতলে অতুল ছিল ভারত তখন।
স্বাধীনতা সূর্য্য যবে আসিয়া যবন,
রাহু রূপে গরাশিল,
অন্ধকার আবরিল,
বায়ুগতি অসিতার সৌভাগ্য তপন,
ভূতলে অতুল নেত্র ভারত তখন।

১৩

অত পর ইংরাজের শুভ আগমন,
শোভিল ভারতে আসি,
উজলিল দশ দিশি,
তাড়াল যবন রাহু, মোচিল তপন,
ভূতলে অতুল পুন ভারত এখন।

১৪

ই রাজের সুপ্রশংসা বিদিত ভূবন,
যবন রাহুর করে,
ভারতের সুধাকরে,
দেখিয়া আসিল যেন প্রচণ্ড তপন,
করিতে, ভারতে খর কর বিতরণ।

১৫

আর্য্য সুত কীর্ত্তিযত অন্ধকারে ছিল,
তাদের কৃপায় এবে,
বিচিত্র বসন সবে,
পরিয়া অতুল হয়ে ভারতে শোভিল।
তাহাদেরি যত্নে সবে পূর্ণ প্রজ্জলিল।

১৬

শ্রেষ্ঠতম হিন্দুধর্ম্ম যবন শাসনে,
কতশত অত্যাচার,
সহিয়াছে অনিবার,
কত দৃঢ় ভক্ত হিন্দু, যবন অধীনে,
ধর্ম্মে অত্যাচার ভয়ে ত্যজিল জীবনে।

১৭

মহারাণী বিক্টোরিয়া, দয়ার আধার,
ব্রিটেনের সিংহাসনে,
বসিলেন দৃঢ় মনে,
'হবে না ধর্ম্মের প্রতি কোন অত্যাচার।
জাতি ভেদে হবে না গো বিভিন্ন বিচার।

১৮

দৃঢ় সে প্রতিজ্ঞা তাঁর আছে এত দিন।
যবন নৃপতি যারা, থাকিয়া ভারতে তারা,
পারে নি, করিতে ইহা উত্তম শাসন।
বৎসরেক দূরে এবে রাজ সিংহাসন।

১৯

তথাপি দেখনা চেয়ে, দুধারে তোমার,
নিবাসে যে নরগণ,
আছে কিহে এক জন
অসুখী শাসনে যার, তাহার ভিতর?
ভারতে ই রাজ রাজ্য সুখের আকর।

২০

আছে কি দুধারে তব হেন একজন,
পিতা পিতামহ যার,
যবনের অত্যাচার,
সহিয়া, আপনি শেষে ত্যজেছে জীবন,
বলে না, 'ব্রিটিস রাজ্য সুখের সদন?
নিশিতে বিমল বারি স্থির তব হয়,
ভাসে তাহে শোভা ময়,
অসংখ্য তারকা চয়,

জান কি কিসের সেই প্রতি বিম্ব হয়?
কিবা সেই ক্ষুদ্র ক্ষুদ্র তারকা নিচয়?

২২

উর্দ্ধনেত্রে দেখ যবে সুচারু গগনে,
নয়ন নলিন মাঝে,
নয়ন মোহন সাজে,
ভাসে চারু প্রতি বিম্ব তাহার তখনে।
ভাসে যথা প্রতি বিম্ব মানব নয়নে।

২৩

রজত থালার ন্যায় গগন মাঝারে,
দেখ সেই পূর্ণ শশী,
বিরাজে নিশিতে আসি,
জান কি কিসের সেই প্রতি বিম্ব ধরে?
কিবা সে গগন মাঝে তারকা বিহরে?

২৪

বিজ্ঞানে সুধাই না আসি বলিতে তোমায়,
কিবা সেই সুধাকর,
পূর্ণ শশী নিশাকর
কিবা সেই ক্ষুদ্র ক্ষুদ্র তারকা নিচয়
বিজ্ঞানে সুধাই না আমি বলিতে তোমায়।

২৫

দিবসে গগনে দেখ প্রখর তপন,
সুবিস্তৃত ভারতেরে,
মধ্যাহ্ন প্রখর করে।
মহারাণী প্রতিনিধি করেন শাসন,
তাহারি ঐ প্রতিবিম্ব ধরিছে গগন।

২৬

ঐ তারকা গণে বেষ্টিত নিশিতে,
গগনে উষার ধনি,
কলিকাতা রাজধানী,
অসংখ্য নগরী যত আছয়ে ভারতে,
উজলা ই রাজ রাজ্য, বিদিত উহাতে।

২৭

ভারত ই রাজ রাজ্য একপ উজ্জ্বল।
গগণের শশীতারা,
বিজ্ঞানেতে গ্রহ যারা,
বোধ হয় প্রতিবিম্ব অজড় কেবল।
রাজ্যের দর্পণ হয় আকাশ মণ্ডল।

২৮

ভারতের এ উন্নতি, প্রসাদে যাঁহার,
উচ্চ শিক্ষা, সুশাসন,
বিরাজিছে অনুক্ষণ,
ঐ দিগে, দেখ চেয়ে, তাহারি কুমার,
দেখিবারে ভারতেরে এসেছে এবার।

২৯

পড়ে কিছে মনে তব কিছুদিন হয়,
চঞ্চল বিমল জলে,
প্রতি বিম্ব ধরেছিলে,—
বিশাল অর্ণব পোত কিবা শোভা ময়।
এসেছিল যুবরাজ সোদর হেথায়

৩০

যুবরাজ স্থির নেত্রে দেখেছিলে তবে?
দেখিয়া ছিলে কি তুমি,
সোনার ভারত ভূমি,
সেজেছিল শোভাময় অতুল বিভবে?
(চিরকাল এই ভূমি অতুল এ ভবে।)

৩১

ইহারি দ্বিতীয় ভ্রাতা, দেখেছিলে তাকে?
শুনিয়া ছিলে কি তুমি,
এই হেন স্বর্ণ ভূমি,
ভাসিয়া নয়ন জলে বলেছিলে তাঁকে,
তাহার দুঃখের কথা বলিতে মাতাকে?

৩২

বিবিধ সুজিত এই ধাত ভিতরে,

নিশানাথ সুধাকর,
ধরে শোভা মনোহর,
অতুল পূর্ণিমা যবে গগন মাঝারে,
বিরাজে কলঙ্ক দেখ তাহার ও ভিতরে,

৩৩

ইংরাজ শাসন মাত্র, সৃজিত তাহার,
কেমনে সম্ভব হবে,
নির্দ্দোষেতে বিরাজিবে,
ভারত ভবনে মুখ সুশাসনে তার?
কি জানি তাহাই বা উনি ঘটান এবার

৩৪

রাজার সন্তান ইনি রাজীব কুমার,
শুনিয়া সোদর মুখে,
সতত দারুণ দুখে,
যোবার ভারত বাসে, দ্রবিল অন্তর,
ভাসিল দুখের জলে হৃদয় ইহার।

৩৫

তাই বুঝি দয়া করি এসেছে এবার,
ভারতের মনো লোভা,
এহেন সুন্দর শোভা,
উজলিতে, অন্ধকার যাহাকিছু তার।
তাড়াইতে একবারে এসেছে এবার।

৩৬

ভারত ই বার রাজ্যে অতুল উজ্জ্বল,
কিবা তবে অন্ধকার,
কিবা সেই দুঃখ ভার
জানি কি কিসের তরে নয়ন যুগল,
ঝর ঝর ফেলে সদা নয়নের জল?

৩৭

পূর্ব্বাপর ভারতেই রাজাধ আবাস,
দিয়াছিল আর্য্য গণে,
বিদেশী যবন গণে,
বেধেছিল সদা তাহে দিয়া রাজাবাস।
ভারত রাজার এবে কোথায় নিবাস?

৩৮

পূর্ণ কলা সুধাকর রাজার বদন,
রাজ সভা, মন্ত্রিগণ,
রাজ ছত্র, সিংহাসন,
ভারতের ভাগ্যে আর নাই দরশন,
ই রাজ রাজত্বে ধনি দেখেনি কখন।

৩৯

সর্ব্বাঙ্গ সুন্দরী যেই রমণী রতন,
শশীসম তুলনায়,
ভাগ্যে যদি অন্ধ হয়,
আছে কি জগতে তবে হেন এক জন,
আজন্ম দারুণ দুখী তাহার মতন?

৪০

ভারত তাহার সম তুলনায় এবে,
তাই বুঝি ভ্রাতৃ মুখে,
শুনিয়া অতুল দুখে,
ভারত নিবাসে সদা, আসিয়াছে এবে,
ভারতের দুঃখ বুঝি সব তাড়াইবে।

৪১

দেখনা হাসিছে ধনি, প্রফুল্ল আনন,
পূর্ণ বারি পাত্র ন্যায়,
ঐরে তার শোভা পায়,
প্রতি বিম্ব পড়ে তাহে, তাহার বদন,
ভারত সানন্দ-মনে দেখিছে সে জন।

৪২

কুতূহলে নেত্রে সদা তাঁহাকে দেখিতে,
ভারত নিবাসী যারা,
ভ্রমিতেছে পথ হারা।
ভুবনে এশোভা সনে তুলনা তুলিতে।
দেখিনা কিছুই আমি গভীর চিন্তাতে।

৪৩

রাজ ভক্তি পরায়ণ প্রকৃতি নিচয়,
মণি মুক্তা, স্বর্ণহার,
দিতে তাকে উপহার,
তাহার সম্মুখে লয়ে, উপস্থিত হয়।
(কেহই এদের ন্যায় রাজ ভক্ত নয়।)

৪৪

আমরা সকলে, দেখ, ভরিয়া নয়ন,
দেখিতেছি যুব রাজে,
শোভিতে ভারত মাঝে,
একবার দেখ তুমি। ফিরাও নয়ন।
কেন এত দ্রুত তব সাগর গমন?

৪৫

ঐ দেখ হাস্য মুখে, প্রফুল্ল নয়নে,
তব পিতা হিমালয়,
দেখিতেছে শোভাময়,
সোনার ভারত, ভাবী রাজার বদনে
এক বার দাঁড়াইয়া দেখ গো এখনে।

৪৬

ভাবিওনা দেখ যত ইংরাজ আসিতে,
চির দিন বাস করে,
সম্পত্তি স গ্রহ করে,
লুটীয়া ভারত, যায় ফিরিয়া বিলাতে,
ইনিও তাদের ন্যায় এসেছে ভারতে।

৪৭

বিধির সৃজিত এ জগত ভিতরে,
নিশানাথ সুধাকর,
যরে শোভা মনোহর,
অতুল পূর্ণিমা যবে গগন মাঝারে,
বিরাজ কলঙ্ক দেখ তাহারও ভিতরে,

৪৮

নৃপতি-উচিত বীর দর্পে আগমন,
করেছেন যুবরাজ,
—ধরিয়া মোহন সাজ,
ভারতে নির্দোষ সুখ করিতে স্থাপন
বিধি বিনিন্দিত সৃষ্টি করিতে সৃজন,

৪৯

দাঁড়াও মা স ঙ্গে তবে চলি ও না আর
দেখ চেয়ে স্থির নেত্রে
অতুল ভারত ক্ষেত্রে,
অতুল ত্রিদিব শোভা উপস্থিতে তার,
নয়ন সফল কর, দেখ এক বার।

৫০

কর হে তাহার কাছে এই নিবেদন,
সুচির নৃপতিগণে
নিবাসি আ ন্দ মনে,
পারেনা সহিতে সতী বিরহ বেদন,
ভারতে স্থাপিত হক রাজ সিংহাসন।

৫১

ভারত ব্রিটিন দুই একই তোমার,
ব্রিটেন বহুদিন,
পতি সনে সুখে লীন,
ধরিয়াছে সিংহাসন অনেক রাজার।
ভারতে নির্দ্দিষ্ট হক নিবাস তোমার।

৫২

ব্রিটেনেতে জন্ম তব তাহে বাস স্থান,
স্বর্ণ ভূমি হিন্দুস্থান,
হ'ক তব বাসস্থান,
এক্ষণে ব্রিটেনে তব স্নেহের সদন,
ভারতে ব্রিটেনে ভেদ রবে না তখন।

৫৩

দয়ালু ই গঙ্গ রাজ তুল্য আ—

তাহা যদি নাই হবে,
ভারত দুখিনী বড়,
বলিছে, "ইংরাজ রাজা কভু দেখিনাই,
বৎসরে বৎসরে যেন দেখা তব পাই।

শ্রীশিবেন্দ্র নাথ দাস গুপ্ত।

---

## ভারত বর্ষে প্রিনস্ অব্ ওয়েল্সের
## শুভাগমন।

" Hail, Royal Prince !

সেক্সপীর।

১

রজনী প্রভাত, কেন অবস্মাৎ,
ভারতের মুখে হাসি প্রতি ভাত ?
জনম অবধি হেরিনি নয়নে,
এ মধুর হাসি ভারত বদনে,
হেরিলাম আজি তার রে,
ভারত জননী, মলিন বদনা,
বহু দিন হ'তে সহিছে বেদনা।
তাঁরি মুখে হাসি ? একি অঘটন,—
অবাক হলেম বুঝিনা কারণ।
কে বুঝাবে কব কায় রে ?
গগন ছাইয়া উঠে কলরব,
আনন্দে মেতেছে ভারত মানব,
আ'জের ভারত সে ভারত নয়,
নূতন ভারত ভারতে উদয়,—
এমনি ঐ দেখায় রে।
একিরে প্রকৃতি ? অথবা স্বপন ?
কিম্বা মায়াবীর মায়ার সৃজন ?
কিছুই বুঝিনা, কিন্তু বুঝিবার,
বাসনা জাগিল হৃদয়ে আমার,
বুঝিবারে চিতচায় রে।

২

জান যদি কেহ, জানাও আমায়,
ভারত হাঁসিল কিসের তরে ?
চির দুখ সয়ে, পাগলিনী হয়ে,
বুঝিরে ভারত এমন করে ?
ভারত হাসিল কিসের তরে ?

৩

অমুদিত শশী অপর তামসী,
আজি পৌর্ণ মাসী শশাঙ্ক কোলে,
অকস্মাৎ একি, কেন হেন দেখি ?
কেন ভারতের আঁচল দোলে,
যে আঁচল ছিল পড়ি ভূতলে ?

৪

কেন রে ভারত উঠিয়া বসিল ?
কেন বা ঝাড়িছে গায়ের ধুলি ?
মুছিয়া নয়ন, চাহে ঘন ঘন,
সাগরের পানে শিরস তুলি ?
পূর্ব্ব ভাব সবি গেল যে ভুলি।

৫

দেখে ভাবগতি, বোধ হয় মনে,
ভারত হইল উন্মাদিনী।
তা যদি না হবে, কেন দেখি তবে,
হেন বেশ, যাহা কভু দেখিনি!
ভারত হইল উন্মাদিনী।
অধীনতা বিষ নিমেষে নিমেষে,

৬

ভারতের দেহে প্রবেশ করি,

দূষিল শোণিত, নাশিল সঞ্চিত,
ধীরতা বীরতা লইল হরি,
তাই রে ভারতে এমন হেরি।

৭

দুখিনী ভারত সাত শ বরষ
ভাবিয়া, সহিয়া পর বশতা,
হইল এমন, বুঝিনু কারণ,
নিদাঘে শুকল কনক লতা।
ভাবিয়া, সহিয়া পর বশতা।

৮

যেথায় লক্ষণ হেরি সমুদয়,
কাঁদিয়াছে কা'ল, আজিরে হাসে ?
যাতনা দহন দহিত হৃদয়,
অতুল আনন্দ সাগরে ভাসে।
নিরখি এ সব কি মনে আসে ?

৯

যা ভাবিছ মনে, ভারত তা নয়,
ভারত জননী, দুখিনী বটে,
কিন্তু পাগলিনী, কে তোমারে কয় ?
কোন মূঢ়, ছি ছি এ কথা রটে ?
কে ভাবে এ কথা মানস পটে ?

১০

চেয়ে দেখ ঐ নয়ন তুলিয়া,
যুবরাজ আ'জ ভারত না'রে ;
এলেন দেখিতে, তাই হৃষ্ট চিতে,
ভারত ভাসল সুখের ঝরে,
মলিন বদনে সুহাস করে।

১১

বরষার শেষে সুনীল আকাশে,
শরতের চাঁদে পাইলে যথা,
সুখী চকোরিণী ; আজরে তেমন
সুখিনী দুখিনী ভারত মাতা ;

বহুদিন হ'তে আশা ছিল মনে,—
যুবরাজ যদি কখন আসে,
হৃদয় বেদনা, হৃদয় যাতনা,
খুলিয়া কহিবে তাঁহার পাশে,
যুবরাজ যদি কখন আসে।

১৩

আর্য্যকুল প্রসূ ভারত জননী,
যুবরাজে আজি পেয়ে সখে,
প্রেম সি ধারায়, মধুর কথায়,
তাইবে জাগিল হসিত মুখে,
দুখিনী ভারত ভাসিল সুখে।

( গীত )

রাগিণী যোগিঞা,তাল আড়াঠেকা

১

আয় রে ভারতবাসি। আয় রে সকলে আয়,
বিলম্বে কি প্রয়োজন, সময় বহিয়ে যায়।
আজিরে প্রসন্ন বিধি,
সে হেতু অমূল নিধি,
হেরিব কি সুখ তায় ?

২

হয়ে সবে একতান,
করহ মঙ্গল গান,
লহ করে দূর্ব্বা ধান,
শিরসে দিতে,
হইয়ে যতন পর,
সবে আয়োজন কর,
বসন ভূষণ পর,
সময় বহিয়ে যায়।

৩

তড়াগ সলিল থেকে,
পদ্ম তুল দেখে দেখে,
চন্দন তাহাতে মেখে,

সাজাও সাজী, -
বিবিধ কুসুম থর,
যতনে চয়ন কর,
গাঁথিয়ে নধর হার,
অগুরু মাখাও তায়।

৪

ভরিয়ে জাহ্নবী বারি,
পূর্ণঘট সারি সারি,
বসাও হরষ মনে,
মঙ্গল আশে,—
ফুল মালা দ্বার'পরে,
সাজাও যতন করে,
সাজাও কদলী তরু,
রাজ শুভবাসনায়।

৫

মিলিয়ে ভারত বাসি,
ঝাঁজর কাঁসর কাসী,
মৃদঙ্গ রবাব বাঁশী,
বাজাও সবে,—
ঐকতান বাদ্যসহ,
মাঙ্গলিক গান গাহ,
এহেন সুখের দিন,
সামান্যে কি পাওয়া যায়?

৬

কখনো দেখিনি যাহা,
আজি রে হেরিব তাহা,
সুভাগ্য এমন কার,
জগতে আছে?—
শাস্ত্রীয় বিবাহ এই —
যে ভূপতি বিভু সেই,
আজি ভাবী ভূপে হেরি,
হেরিব রে বিধাতায়।

৭

যার যা মানসে আছে,
বল ভাবী রাজ কাছে,
সুখ দুখ একে একে,
জানাও সবে,
সওয়া শিব রব প্রায়,
যেরূপে সময় যায়,
ভারতে যুবরাজীরে,
সকলি কহিব তাঁয়

৮

আয় রে ভারত বাসি? আয় রে সকলে আয়,
বিলম্বে কি প্রয়োজন, সময় বহিয়ে যায়।

১৫

তুলিয়া নয়ন, কর নিরীক্ষণ,
দিনা দরশন কুমার আজি,
ছাড়িয়া স্বদেশ, পুরিয়া গগন,
মধুর বদন উঠিল বাজি।
শুভ আগমন, শুভ দরশন,
সফল নয়ন, সফল সবি,
হেরি যুবরাজে সাজি নব সাজে,
আজিরে বিরাজে প্রকৃতি ছবি।
দুখিনী যেমন পাইলে রতন,
হরষ সাগরে ভাসিয়া যায়,
ভারত জননী আজিরে তেমনি,
পরে সন্তানি হরষে চায়।
নিপীড়িত কোল হইল শীতল,
হইল উজল কুমারে ধরি,
অজস্র হিল্লোলে আনন্দ উথলে,
ধরেনা হৃদয়ে—পড়িছে ঝরি।

১৬

রাজ বাদ্য বাজে, গভীর আওয়াজে,
মধুর আগুণ উগারে কামান,
আকাশ ছাইয়া, নয়ন ঝলসিয়া,
উড়ে শত শত রঙিন নিশান।
ঘোড়া হাঁকে আর তুরী চীৎকার,
ঝকে ঝকমক অসির কিরণে,
আগে পাছে পাশে, নয়নের কাছে,
ছুটিছে শকট ত্বরিত গমনে,
যুবরাজ বরে হেরিবার তরে,
"শুভদিন আজ, জয় যুবরাজ!"
ধ্বনিত একথা সবার বদনে।

১৭

এস এস যুবরাজ! রাজকুল ধন,
হেরিতে তোমায়,
বহু দিন আশা ছিল, আজি বিধি পুরাইল,
এমন সুদিন ভাগ্যে হয় কি ঘটন?
ভারত ভরিয়া রাজ? হেরিতে তোমায় আজ
ভারতের ত্রিশ কোটি দীন প্রজাগণ,
ভুলিল মনের দুখ, আনন্দে মগন।
এমন সুদিন ভাগ্যে হয় কি ঘটন?

১৮

আনন্দ আকার তুমি তব দরশনে
ভারত বাসীর,
নির্জ্জীব পীড়িত চিত্ত আজি নব আনন্দিত,
নিদাঘ দগ্ধ ধরা বর্ষা পরশনে।
আনন্দ আকর তুমি, তব দরশনে
সকলি আনন্দময়, সাক্ষাৎ আনন্দোদয়,
প্রকৃতি আনন্দময়ী নিরখি নয়নে,
নিরানন্দ অন্তর্হিত নিরানন্দ মনে।
আনন্দ রবিরে হেরি থাকিবে কেমনে?

১৯

বহুদিন যারা দুখের পাথারে,
পীড়িত হৃদয়ে নিরাশে সাঁতারে,
উঠিতে বসিতে শয়ন করিতে,
দেখিতে শুনিতে যাইতে ভাবিতে,
অসহ যাতনা প্রাণে জাগিছে!
শত শেলাঘাত হৃদয়ে লাগিছে?
তপত শোণিত শীতল হয়েছে,
জীবনের সুখ সকলি গিয়েছে?
আজি তারা তব আগমনে,
নিরখি কুমার বালক নিবহ,
কত সুখী হৃদে ধরে না পুলক,
তব দরশনে আনন্দে মগন।
তোমারে দেখিয়া, হৃদয় খুলিয়া,
গত যা বেদনা সুদূরে ঠেলিয়া,
ভাসিছে আনন্দ বন্যে ডুবিয়া,
অধীনতা ভীতি গিয়াছে ভুলিয়া,
আজি তারা তব আগমনে।
যে ভারত বাসী তোমারে পাইয়া,
মন প্রাণ তুলে গগন ছাইয়া,
কোন মূঢ় বলে রাজ দ্রোহী তারা?
ভূপে যারা ভাবে দেবের মতন,
তারা রাজ দ্রোহী? একথা কেমন?
রাজ দ্রোহী হলে তব আগমন,
কেন সুখী হবে হসিত বদনে?
বালক, কুমার, চেয়ে দেখ ঐ,
রাজ দ্রোহী নয়, রাজ ভক্ত বই,
আজি তারা তব আগমনে।
ভূপতি পূজিতে যে সকল চাই
এ ভারতে আর সে সকল নাই।
বহুদিন হল সকলি গিয়েছে,
রতন বিহীন কৌটা রয়েছে?
ভারত বাসীরা তাতেই তোমার,
ভকতি হৃদয়ে পূজিবারে যায়।

কৃতজ্ঞ এমন আছে কি ধরায়?
ভকত এমন দেখেছ কোথায়?
দুঃখী ভারতের দীন সুতগণ,
কৃতজ্ঞ ভকত নিরখ কেমন,
আজি তারা তব আগমনে।

২১

কুমার! তোমার আগমনে,
সুপ্রভাত ভারত ভবনে।
পূরব আকাশে কিবা ছড়ায়ে অরুণ বিভা,
ছুটে রবি তব দরশনে।
বহি কর্পূর শীতল পবন,
পেয়ে আজি তব দরশন,
আনন্দে অধীর হয়ে, কুসুম পরিমল লয়ে
তব শিরে করে বরিষণ।
স্বভাবের গায়ক চতুর, তব দরশনে সুমধুর,
গাইছে মঙ্গল গান, সুধায় পূরিছে প্রাণ,
বরষিছে আনন্দ প্রচুর।
পুণ্যবতী স্রোতস্বিনীচয়,
লহরী দুলায়ে আজি বয়,
আজি বিন্ধ্য, হিমালয়, অতুল আনন্দময়
জয় জয়, কুমারের জয়!"
হিমাচল কুমারিকা অবধি,
নাহি আজ সুখের অবধি
আজরে ভারত ভূমি দেবের স্বরগ ভূমি,
নিরানন্দ ভারত ভবনে,
যুবরাজ, তব দরশনে,
শান্তি আনন্দ আজি,
অমর জ্যোতিতে সাজি,
বিরাজিছে অচল চরণে।
নির্ঝরে আনন্দ ঝরে, কুসুমে আনন্দ ধরে,
নীলাকাশে আনন্দ বিকাশ,
সলিলে আনন্দ নাচে,
আনন্দে খেলিছে মাছ
ললিতবায় আনন্দ বিলাস।
তপনে আনন্দ খেলে, তরঙ্গে আনন্দ দোলে
আনন্দ বহিছে সমীরণে,
আনন্দের উচ্চরবে, ভূধর গম্ভীর রবে,
গাইতেছে আনন্দ গগনে।
অনন্তেতে প্রতিধ্বনি,
অথচ নিকটে শুনি,
আনন্দে লইয়ে করে খেলা,
দুখের ভারত দেশ,
আনন্দিত অবশেষ,
আজি যেন আনন্দের মেলা।
যে দিকে ফিরিয়া চাই,
আনন্দে দেখিতে পাই,
আনন্দেতে পূরেছে নগর,
তবে বাকী কিবা আর?
সকলি আনন্দরবে,
আনন্দের ভারত ভবন?
ভবিষ্য ভূপাল, তুমি,
অশেষ আনন্দ ভূমি,
ভারত জননী আজি তাই,
ভুলিছে দুখের ঘোর
আনন্দে হয়েছে ভোর,
নিরানন্দ একটুও নাই।
ভারত দুখিনী বটে,
কিন্তু আজি চিত্র পটে,
ওই দেখ আনন্দ অঙ্কিত,
বিশ্বের আনন্দ যত, হয়ে আজি একীভূত,
ভারত হৃদয়ে বিরাজিত।
ভারতের দীন সুতগণ,
লভি তব শুভ দরশন,
"জয়, যুবরাজ জয়!"
সবাকার আনন্দে কয়,

ভারত বাসীর দশা এ ভারত আগারে ?

৩০

শান্তি হয়েছে সার, দুখি নী ভারত যাঁর,
অশ্রুনীরে অনিবার, ভাসিছে নলিন মু।।
তবুও ও তোমারে পেয়ে,
আজি পুলকিত হয়ে,
বারেক নিবা লয়ে, ভুলেছে সকল দুঃ।।
অপার দুখের পরে, অপার আনন্দ ভরে,
দুখিনী ভারত মাতা, চাহে তব মুখ পানে,
মুহুর্মুহু যে আশায়, স্থির দৃষ্টে তোমা চায়,
সে আশা পুরাও তাঁর,
করুণা কটাক্ষ দানে।
দেশে গিয়ে জননীরে, জানাইও ধীরে ধীরে,
ভারত সন্তান দশা করিলে যা নিরক্ষণ,
গণিয়া কহিব ক'টি? ভারতের ত্রিশকোটি,
পীড়িত প্রজার দশা সব' তাঁরে নিবেদন।

৩১

কয়ো তারে সযতনে, ভারত তনয়াগণে,
করুণা কটাক্ষ দানে এক বার হেরিতে
তিঁনি না করিলে দয়া,
কোথায় পাইব ছায়া?
তাপিত হৃদয় জ্বালা কে পারিবে হরিতে?
তোমার জননী যিনি,
আমাদের মাতা তিনি,
তবে কেন আমাদের না দেখেন চাহিয়া?
তুমি তাঁর স্নেহ ভাগী,
আমরা কিসের লাগি
সে স্নেহ বঞ্চিত রহি, দুঃখ দাহ সহিয়া?

৩২

অতএব যুবরাজ? ব র ক'র এই কাজ
মাদের উচিত যাহা ব ল তাঁরে করিতে,
ব ল তাঁরে মা ত ত, ভারত সন্তানগণ,
করুণা কটাক্ষদানে একবার হেরিতে।
তিনি না করিলে দয়া,
কোথায় পাইব ছায়া?
পীড়িত হৃদয় জ্বালা কে পারিবে হরিতে?

৩৩

দুখ রাশি দূরে যাবে, অতল আনন্দ হবে,
ভাবিতে ভাবিতে আর হইবে না বিষাদ,
এহেতু মিনতি করি বলো তারে সুবিবরি,
আমাদের নিবেদন, পাই যেন প্রসাদ।
ভুলেছি দুখের ভার, বিষাদে হরিষ লাভ,
তাহলে বাড়িবে পুন শতগুণ যাতনা।
এহর্ষ বিষাদ হ'লে, মরিব সকলে মিলে,
দুখিনী ভারত মাতা পাগলিনী হইবে?
জীবন বাহির হবে, কেবল কলঙ্ক রবে,
সোনার ভারত ঘোর নরক ভূমি হইবে।

৩৪

এই হেতু কায় মন বচনে তোমার কাছে,
করিলাম নিবেদন,
পুরে যেন আকিঞ্চন,
অভাগা জাতির বন্ধু তুমি বই কেবা আছে?
চাসব দেখেছ যাহা চাসব কহিও তাহা,
দয়াময়ী মাতারে,
এহেতু হৃদয় ব্যথা, এহেতু দুখের কথা
কহিতেছি বার বার, কি জানি
সো ভুল পাছে।

৩৫

প্রার্থনা।

রাগিণী খাম্বাজ তাল একতালা।

ঈশহে তোমার করুণা অপার,
তোমার প্রসাদে ভারত মাঝার,
হেরিনু দুখ দ এ দে আবার,
ভিখারি ম াতে সেটি যে পাই?

গোভ দণ্ডে ভাবত তাজিল,
যে দিন সিন্ধুর পতি, সত্ত্বগুণ মহামতি,
এলো বেতে প্রাণ হারাইল,
সেই দিন সুখ রবি হলো অস্তমিত।
গিবিলো না ফিরিবনা হবে উদিত ॥

I

দুরন্ত পাপিষ্ঠ দশ্য যবন দমনে।
প্রাণ বনব লাগ ভারত ভবনে ॥
সুবর্ণ খচিত স্থান সুবর্ণ বিহীন।
দেশ কিছে নাহি হয় তাহে প্রবীন ॥
যে কানোজ এক কালে ভারত ভূষণ।
যার বীর দাপে হত ধরা কম্পমান ॥
সৌন্দর্য্য মধুরীমার ছিল নিকেতন।
কপির আবাস স্থান হয়েছে এখন ॥

II

যে চিতোর ছিল কালে হীরক বজিতা।
পরাক্রম বাস তার বিক্রম পুবিতা ॥
বিক্রম কেশরী লক্ষ বীর প্রসবিনী।
কোদণ্ড টঙ্কারে যার মূর্চ্ছিতা মেদিনী ॥
ভগ্নাবশেষ স্থান হয়েছে এখন।
পালে ২ পেচ গান করিছে ভ্রমণ ॥

III

উজ্জ্বল মোহিনী অতি যশকে রচিতা।
উজ্জয়িনী নাম যার ভারত ভূষিতা ॥
যথা বাস করেছেন কবি কালিদাস।
স্থাবর জঙ্গম যার কবিত্ব প্রকাশ ॥
পুত্তলিকা সিংহাসন খ্যাত চরাচর।
উচ্চতায় যে জিনিল অত্যুচ্চ ভূধর ॥
কোথায় এখন হায় কোথায় এখন।
উথলিছে দুঃখ সিন্ধু কইতে স্মরণ ॥
যখন ই রেণ্ডা ভারত পশিল।

ভাবিশা। চন্দ্র বিশ্বী প্রশান্ত হইল ॥
বিলাসী পলাসী ক্ষেত্রে সিরাজ মরনে।
ভারতের রাজ্য ভার করিল গ্রহণ ॥
কিছু সুখ ভোগীতেছি হতে সেই দিন।
মাসনে কিছু সুখী আছি হে রাজন

1

কি দেখিবে ভারতের আছে কি এখন।
মূল বিনে মূল তরু শোভে কি কখন ॥
ভারত পদ্মাবাসে মোহিতা মেদিনী।
ছিল কালে, এবে তার দুর্দশা এখনি ॥
বিদ্যমান আছে বটে সেই তরুবর।
কোথা তাহা যাতে হত উন্মাদ অমর ॥
সুন্দর মোহিনী ওগো অন্তর মোহিনী।
কোথায় লুকালে করি ভারতে দুখিনী।

১I

আসিয়াছো যুবরাজ তুমিও এখন।
আসিবে অন্তর ভাব কর বিনোদন ॥
তুমিইতো স বোধন নটগীত গণে।
করে এসেছিলে এই ভারত ভবনে ॥
তুমিইতো আহ্লাদ বরিলে যতনে।
মাসিউপতি আর কত বীর গণে ॥
তুমিই করিলে মুগ্ধ দেশ নানাজনে।
পারসের অধীশ্বর ডেরায়স বীরে ॥
তুমিই সুন্দরী দেবী তুমিই মোহিনী।
তুমিই করিলে হায় ভারতে দুখিনী ॥

১II

যুবরাজ। উপহার কি দিব তোমায় ?
দেব গো উপহার আছে কি এথায় ?
বর সাজি সুশোভিতা ভারত তোষিনী।
নাই আর নাই আর এখন দুখিনী ॥

কবিতা কুসুম হার দিই উপহার।
কৃপায় গ্রহণ কর নাই কিছু আর ॥
দুখী প্রজাদের কর দুখ বিমোচন।
হউক হউক তব শুভ আগমন ॥

TALUDHUR SAHA

## প্রিন্‌স্ অব্ ওয়েল্‌সের ভারত বর্ষে আগমনোপলক্ষে।

১

যুবরাজ!
ভীষণ তরঙ্গে সদা কল্লোলিত,
সহস্র যোজন পরিধি সাগর,
সে ভৈরব ধ্বনি পরাজিত করি,
হইল কি উচ্চ ভারতের স্বর?
দুখিনী ভারত দুখের সাগরে,
ভাসি দিবানিশি করিছে চিৎকার,
এতদিন পরে সে করুণ ধ্বনি,
গেল কি বৃটনে তরি পারাবার?

২

শুনিলে যাহার পাষাণ বিদরে,
শুনিয়া তাহার, ভারত জননী,
পাইলা কি বেথা কোমল অন্তরে?
তাই কি এবার হইয়া সদয়,
দিলা, যুবরাজ! পাঠায়ে তোমায়,
দেখিবার তরে দুখিনী ভারত,
মায়ের শাসনে আছে কি দশায়?

৩

এসো ভ্রাত! আসি! করি আলিঙ্গন,
জিজ্ঞাসি মায়ের কুশল বারতা
জিজ্ঞাসি—কেমন আছে বৃটনিয়া,
কেমন আছেন আর ভগ্নি ভ্রাতা,
ভীষণ সাগর—ভাবিতে বিস্ময়—
মকর কুম্ভীর যাহে বাস করে,
কেমনে তরিয়া সে সব সঙ্কটে,
আসিয়াছে ভ্রাত! ভারত ভিতরে?

৪

হাসি একবার দেখ আহ্লাদে,
এমন সুদিন হবেনাক আর
যে ভারত চক্ষে সদা বহে বারি,
দেখ আজি মুখে কত হাসি তার।
নাচিতেছে সাজি দিগঙ্গনাগণ,
গাইতেছে গান বিহঙ্গ নিচয়,
আনন্দে বহিছে মৃদুল পবন,
ভারতের আজি কত ভাগ্যোদয়!

৫

দেখ! স্থানে স্থানে, নগরে নগরে,
পল্লিতে পল্লিতে ভারত সন্তান,
বালক, প্রাচীন, নর নারী—সবে,
করিছে আহ্লাদে তোমার সম্মান!
পরি পূর্ণ কুম্ভ মুখে আম্রসার,
বাধিছে সাজায়ে, রোপিছে কদলি,
গাঁথিছে যতনে কুসুমের হার,—
অই দেখ কত খেলে হেলি দুলি!

৬

নারীগণ মিলি দিছে হুলুধ্বনি,
শ্বেত বৈজয়ন্তি উড়িছে গগণে,
মঙ্গল কামনা করি বিপ্রগণ,
হইয়াছে সবে ব্রত স্বস্ত্যয়নে,
ব্রাহ্ম, মহম্মদী, খৃষ্টান—সকলে,
উপাসনা গৃহে একত্র মিলিয়া,
ভুলিয়া সন্তাপ, মনের আহ্লাদে,
গাইছে সঙ্গীত তোমা দেখিয়া।

৭

হল বহুদিন, গিয়াছে আনন্দ,

ঢাকিছে ভারতে গভীর আঁধার,—
যে উৎসব আজি তব আগমনে,
জানি না, কখন হবে কি না আর।
আসিয়াছ যদি ভাগ্যে ভারতের,
জানাইব দুঃখ, করিব রোদন,—
চক্ষু ভরি আগে দেখি চাঁদ মুখ,
ভুলি শোক তাপ, জুড়াই জীবন।

৮

আসিছ ভারত দেখিবে বলিয়া
কি আছে ভারতে, কি দেখিবে হায়?
দুখিনী ভারত এবে ভিখারিণী?
কি আছে তাহার দেখা'তে তোমায়?
সুখের আকর, চিত্তবিনোদন,
যে কিছু দেখিতে পাইছ ভারতে,
হারাইয়া ছিল ভারত এসব,—
পাইয়াছে পুনঃ বৃটন হইতে?

৯

রাজপুত্র চির সুখে থাক,
আসিছ ভারতে দিন দুই তরে,
দেখিয়া শুনিয়া ভারতের দুখ,
পাছে ব্যথা পাও কোমল অন্তরে,
তাই আশঙ্কিয়া ভয় হয় মনে,
সেইহেতু কাঁদিতে সাহস না পায়,
অথবা সবলে দেখিয়া তোমায়,
ভুলিয়াছে নিজ দুঃখ সমুদায়?

১০

দেখিয়া তোমায় ভুলিয়াছে দুখ?
ভুলিবার কথা — কেন না ভুলিবে?
দরিদ্র লভিলে রতন ভাণ্ডার,
দরিদ্রতা আদি দুখ পাসরিবে?
দীর্ঘ নিশা অন্তে আলোকের রেখা,
দীর্ঘ দুঃখ পরে সুখের মিলন,
কেমন মধুর, কে বুঝিতে আর,
বিনা সেইজন, ভোগিছে যে জন!

১১

কোমল হৃদয়ে ব্যথা হবে বলি,
এবে না কাঁদিলে, কাঁদিব কখন?
আসিয়াছ যদি বহু ভাগ্য বলে,
শুনিতেই হবে এসব ক্রন্দন।
ভারত শাসিনী রাজ্ঞী বিক্টোরিয়া,
দিলে অবসর কিছু দিন পরে,
বিপুল রাজ্যের দুরবহ ভার,
রবে, যুবরাজ? আপনারি করে।

১২

বলি তবে শুন——
রত্নগর্ভা বটে ছিল এ ভারত,
এখন সে রত্ন গর্ভে নাই তার।
কে নিল?—জানি না, কিন্তু দেখি সদা
ভিক্ষা উপবাসে মলিন আকার?
সামান্য অভাব হলে উপস্থিত,
ক্রন্দনেতে করে মেদিনী বিদার,
বৃটন শুনিলে প্রতীকার ঘটে,
নহিলে কেবল বিফল চিৎকার?

১৩

ভারত ঐশ্বর্য্য শুনিয়াছ যত,
পাইবে না তার কিছুই দেখিতে,
নাই বালুকাতে হীরক মিশ্রিত,
নাই স্বর্ণ রেণু নদীর জলেতে?
সোনা, রূপা হীরা পূর্ণ পরিমাণে,
আছিল ভারতে—কথা মিথ্যা নয়,
ভারে ভারে সব গিয়াছে বিদেশে,
এখন সে সব স্বপ্ন বোধ হয়!

১৪

তবে এ ভারতে কিছুই কি নাই ?
আছে, কিন্তু তাহা নহে সুপ্রচুর,
কেবল দেখিলে প্রকৃতির শোভা,
ক্ষণ মাত্র হয় দুঃখ রাশি দূর ?
এই যে উত্তরে গগণ পরশে,
প্রাচীরের বেশে আছে হিমালয়,
হিমানী টোপর পরিয়া মাথায়,
অতুল শোভায় তোষিছে হৃদয় ?

১৫

আরো ঐই মধ্যে বিন্ধ্য গিরিবর,
প্রহরীর মত আছে দাঁড়াইয়া,
তাহার দক্ষিণে দুই ঘাট গিরি,
আছে দুই কূলে সাগর বাধিয়া।
প্রকৃতি আপনি বাঁধিয়াছে গড়,
নিবারিতে যেন শত্রু আগমন,
যুবরাজ ? আর শত্রুভয় নাই,
নির্ভয়ে করুন ভারত শাসন ?

১৬

সিন্ধু ব্রহ্ম পুত্র সিন্ধু গোদাবরী,
যমুনা, শরযু নর্ম্মদা, কাবেরী,
কৃষ্ণা, তুঙ্গভদ্রা, মহানদী আদি
আছে ভারতের বক্ষ শোভা করি ?
শ্যাম শস্য পূর্ণ বিস্তীর্ণ প্রান্তর,
পশু পক্ষী আর মহীরুহ গণ,—
স্বভাব দিয়াছে এই অলঙ্কার,
এই মাত্র আছে ভারতের ধন।

১৭

শুনি সুখী হবে, বলি তবে শুন,
আর তার আছে একটি রতন,—
সুখে কিম্বা দুঃখে, সম্পদ বিপদে,
রাজ ভক্ত সদা আর্য্য সুত গণ।

ভ্রম দেশে দেশে, দেখ ইতিহাস,
এমন রতন মিলিবে না আর,
নারী পুত্র ধন প্রাণ আশা ছাড়ি,
বাঞ্ছে আর্য্যগণ মঙ্গল রাজার ?

১৮

আর্কট নগর অবরোধ কালে,
আত্ম সুখ ভুলি সিপাহি সকল,
অন্ন দানে পালি প্রভুর জীবন,
অন্ন মণ্ড পানে বাঁচিল কেবল ?
প্রভু ভক্তি এত, বল যুবরাজ ?
ইতিহাস আর কত দেখা যায় ?
বিদেশীর গুণে ভুলি কোন জাতি,
দেশের রক্ষা ছাড়িবারে চায় ?

১৯

হোম, ব্রত, যাগ, তীর্থ পর্য্যটন,
ধর্ম্ম লাভ তরে করে আর্য্যগণ,
এ সকল কিন্তু বিফলেতে যায়,
না করিতে পারি রাজ দরশন।
শাস্ত্রে বলে মুখ দেখিলে রাজার,
পুণ্য লাভ হয়, পাপ দূরে যায়,
এই পুণ্য লাভে আর্য্য সুতগণ,
বহুদিন হ'তে বঞ্চিত ধরায়।

২০

আসিছ ভারতে, আনন্দ সকলে,
নয়ন ভরিয়া দেখিবে তোমায়,
কিন্তু, দরিদ্রের দরশন আশা,
রয়েছে নগরে —নগরের লোক,
হৃদয় বিদীর্ণ হবে পুনরায়।
দেখিয়া তোমায় জুড়াইছে মন,
কোটি কোটি দুঃখী পল্লি গ্রাম বাসি,
না দেখি তোমায় করিছে রোদন ?

ঢাকিছে ভারতে গভীর আঁধার,—
যে উৎসব আজি তব আগমনে,
জানিনা, কথন হবে কি না আর।
আসিয়াছ যদ ভাগ্যে ভারতের,
জাগাইব দুঃখ, করিব রোদন,—
চক্ষু ভরি আগে দেখি চাঁদ মুখ,
ভুলি শোক তাপ, জুড়াই জীবন।

৮

আসিছ ভারত দেখিবে বলিয়া,
কি আছে ভারতে, কি দেখিব, হায়?
দুখিনী ভারত এবে ভিখারিণী?
কি আছে তাহার দেখাতে তোমায়?
সুখের আকর, চিত্তবিনোদন,
যে কিছু দেখিতে পাইছ ভারতে,
হারাইয়া ছিল ভারত এসব,—
পাইয়াছে পুনঃ বৃটন হইতে?

৯

রাজ পুত্র, চির সুখে থাক,
আসিছ ভারতে দিন দুই তরে,
দেখিয়া শুনিয়া ভারতের দুখ,
পাছে বেথা পাও কোমল অন্তরে,
তাই আশঙ্কিয়া ভয় হয় মনে
কেহই কাঁদিতে সাহস না পায়,
অথবা সরলে দেখিয়া তোমায়,
ভুলিয়াছে নিজ দুঃখ সমুদায়?

১০

দেখিয়া তোমায় ভুলিয়াছে দুখ?
ভুলিবার কথা,—কেন না ভুলিবে?
দরিদ্র লভিলে রতন ভাণ্ডার,
দরিদ্রতা দুরিত দুঃখ পাশরে?
দীর্ঘ নিশা অন্তে আলোকের দেখা,
দীর্ঘ দুঃখপরে সুখের মিলন,
কেমন মধুর, কে বুঝিতে আর,
বিনা সেইজন, ভোগিছে যে জন।

১১

কোমল হৃদয়ে বেথা হবে বলি,
এবে না কাঁদিলে, কাঁদিব কখন?
আসিয়াছ যদি বহু ভাগ্য বলে,
শুনিতেই হবে এসব ক্রন্দন।
ভারত শাসিনী রাজ্ঞী বিক্টোরিয়া,
দিলে অবসর কিছু দিন পরে,
বিপুল রাজ্যের দুর্বহ ভার,
ববে, যুবরাজ! আপনারি করে।

১২

বলি তবে শুন——
রত্নগর্ভা বটে ছিল এ ভারত,
এখন সে রত্ন গর্ভে নাই তার।
কে নিল?—জানিনা, কিন্তু দেখি সদা
ভিক্ষা উপবাসে মলিন আকার?
সামান্য অভাব হলে উপস্থিত,
ক্রন্দনেতে ভরে মেদিনী বিদার,
বৃটন শুনিলে প্রতীকার ঘটে,
নহিলে কেবল বিফল চিৎকার?

১৩

ভারত ঐশ্বর্য্য শুনিয়াছ যত,
পাইবে না তার কিছুই দেখিতে,
নাই বালুকাতে হীরক মিশ্রিত,
নাই স্বর্ণ রেণু নদীর জলেতে?
সোনা, রূপা, হীরা পুঞ্জ পরিমাণে,
আছিল ভারতে—কথা মিথ্যা নয়,
ভারে ভারে সব গিয়াছে বিদেশে,
এখন সে সব স্বপ্ন বোধ হয়?

১৪

তবে এ ভারতে কিছুই কি নাই ?
আছে, কিন্তু তাহা নহে সুপ্রচুর,
কেবল দেখিলে প্রকৃতির শোভা,
ক্ষণ মাত্র হয় দুঃখ রাশি দূর ?
এই যে উত্তরে গগণ পরসে
প্রাচীরের বেশে আছে হিমালয়,
হিমানী টোপর পরিয়া মাথায়,
অতুল শোভায় তোষিছে হৃদয় ?

১৫

আরো অই মধ্যে বিন্ধ্য গিরিবর,
প্রহরীর মত আছে দাঁড়াইয়া,
তাহার দক্ষিণে দুই ঘাট গিরি,
আছে দুই কূলে সাগর বাঁধিয়া।
প্রকৃতি আপনি বাঁধিয়াছে গড়,
নিবারিতে যেন শত্রু আগমন,
যুবরাজ ? আর শত্রুভয় নাই,
নির্ভয়ে করন ভারত শাসন ?

১৬

গঙ্গা, ব্রহ্ম পুত্র সিন্ধু গোদাবরী,
যমুনা, শরযূ নর্ম্মদা, কাবেরী,
কৃষ্ণা, তুঙ্গভদ্রা, মহানদী আদি
আছে ভারতের বক্ষ শোভা করি ?
শ্যাম শস্য পূর্ণ বিস্তীর্ণ প্রান্তর,
পশু পক্ষী আর বনরুহ গণ,—
স্বভাব দিয়াছে এই অলঙ্কার,
এই মাত্র আছে ভারতের ধন।

১৭

শুনি সুখী হবে, বলি শুন শুন,
আর এক আছে একটী রতন —
সুখে কিম্বা দুঃখে সম্পদ বিপদে,
রাজ ভক্ত সদা আর্য্য সুত গণ।

ভ্রম দেশে দেশে, দেখ ইতিহাস,
এমন রতন মিলিবে না আর,
নারী পুত্র ধন প্রাণ আশা ছাড়ি,
বাঞ্ছে আর্য্যগণ মঙ্গল রাজার ?

১৮

আর্কট নগর অবরোধ কালে,
আত্ম সুখ ভুলি সিপাহি সকল,
অন্ন দানে পালি প্রভুর জীবন,
অন্ন মণ্ড পানে বাঁচিল কেবল ?
প্রভু ভক্তি এত, বল যুবরাজ ?
ইতিহাসে আর কত দেখা যায় ?
বিদেশীর গুণ ভুলি কোন জাতি,
দেশের বন্দন ছাড়িবারে চায় ?

১৯

হোম, ব্রত, যাগ, তীর্থ পর্য্যটন,
ধর্ম্ম লাভ তরে করে আর্য্যগণ,
এ সকল কিন্তু বিফলেতে যায়,
না করিতে পারি রাজ দরশন !
শাস্ত্রে বলে মুখ দেখিলে রাজার,
পুণ্য লাভ হয়, পাপ দূরে যায়,
এই পুণ্য লাভে আর্য্য সুতগণ,
বহুদিন হ'তে বঞ্চিত ধরায়।

২০

আসিছ ভারতে, আনন্দে সকলে,
নয়ন ভরিয়া দেখিবে তোমায়,
কিন্তু দরিদ্রের দরশন আশা,
রয়েছে মনে রে — না দেখে লোক,
হৃদয় বিদীর্ণ হবে পুনরায়।
দেখিতে তোমায় চাহিছে মন,
কোটি কোটি দরিদ্র পল্লি গ্রাম বাসি,
না দেখি তোমায় বড়ি দুঃখ মোদের ?

২১

ধন, মান, আর বিদ্যা আছে যার,
সেইত পাইল রাজ দরশন,
অর্থ ব্যয় করি যাইয়া নগরে,
করিল সফল শ্রবণ নয়ন ?
দিনান্তে যাদের ঘটে না আহার,
বল যুবরাজ! তাদের কি হবে ?
বহু অর্থ দিয়া বহু দূরে যেয়ে,
কেমনে তোমার বদন হেরিবে ?

২২

দেখিছ নগরে যত আড়ম্বর,
পল্লিগ্রামে তার কিছুই ত নাই ?
যদ্যপি দেখিতে কর পদার্পণ,
না মিলিবে তথা বসিবার ঠাঁই ?
যুবরাজ তুমি! বহু মূল্য মণি,
মানিক্য খচিত তোমার আসন,
কাঙ্গাল কৃষক কি বলে তোমায়,
বসিবারে দিবে জীর্ণ কুশাসন ?

২৩

ধন্য টুটনিয়া ধন্য ভাগ্য তোর ?
কত সুখে তুই কাটাস্ সময়,
সদা সুখী তোর সন্তান সকল,
কভু দুঃখ সহ নাই পরিচয়!
যাবে না দেখিয়া মনের বেদনে,
সমস্ত ভারত করেছে রোদন,
তুই পুত্র বলে তাহার চরণ,
হৃদয়ে ধরিয়া করিস বহন ?

২৪

তবু যুবরাজ! ভারতের ভালে,
কত পুত্র ছিল, দেখিল তোমায়,
থাক কিছু দিন, হাস্থক ভারত,
থাকুক ভুলিয়া দুঃখের জ্বালায় ?

কিছু দিন থাকি দেখি শুনি যাও,
ভারত তোমার থাকে কোন সুখে,
জিজ্ঞাসা করিয়া জান এসময়,
সদাই ভারত কাঁদে কোন দুখে ?

২৫

আর এক কথা,—বলিব বলিব,
মনে করিয়েছি, কিন্তু ভয় হয়,
যাহ'ক,—যখন পেয়েছি তোমায়,
বলিব খুলিয়া, করিবনা ভয়,—
যাহারে বলিলে মনের বেদনা,
ঘুচিবে যাতনা, হবে প্রতীকার,
তাহার নিকটে বসিয়া কাঁদিব,
কি লজ্জা তাহাতে, ভয় করি কার ?

২৬

বিস্তীর্ণ ভারত —প্রজা বহু তার,
সহজত নয় শাসন তাহার,
ছাড়িয়া তাহারে থাক বৃটনেতে,
মধ্যে ব্যবধান থাকে পারাবার।
অদৃষ্ট আবর্ত্তে ঘুরিতে ঘুরিতে,
পড়িছে ভারত তোমারি করেতে,
গুরুতর অতি শাসন তাহার,
এ ভাবে তাহারে হয় কি ছাড়িতে ?

২৭

বলি, যুবরাজ! কর অবধান,
এবর ক্রন্দন রাখ রাখ মনে,
বৃটন দেখিয়া ভুলোনা ভারত,
কহিও এসব জননীর স্থানে।
কহিও—যে ভাব দেখিলে ভারতে,
যে দুঃখ তাহার করিলে শ্রবণ,
তোমার নিকট শুনিলে এ কথা,
নিশ্চয় গলিবে জননীর মন।

২৮

কহিও—যাদের নাই বিবেচনা,
হিত প্রতি নাই দয়া মায়া লেশ,
সে সব ( লোক ) লোক আসিয়া এখানে
কেন আর দেয় ভারতের ক্লেশ ?
"নিগার" বলিয়া ভারত সন্তানে,
বিজাতীয় ঘৃণা যাহার প্রকাশে,
"নিগার" নিনাতে আমোদ যাদের,
আর যেন তারা না আসে এদেশে।

২৯

কহিও—মায়ের সন্তানের প্রতি,
সমস্নেহ যেন থাকে চিরকাল
বৃটন হইতে দূরে আছে বলি,
ভারতের যেন ভাঙ্গে না কপাল।
ভারত যখন রোদন করিবে,
কান পাতি তাহা করিলে শ্রবণ,
মঙ্গল ঘটিবে, নতুবা বিপদ !—
সাগরে ভারত হবে নিমগন ?

৩০

অবশেষে মাত এক ভিক্ষা আছে,
চাহিতেছে তাহা, চায় বার বার,
কহিও মায়ে র, সেই ভিক্ষা এই—
বৃটন ভারতে সম অধিকার।
যদ্যপি মন না পারেন অর্পিতে,
এই অধিকার অকাতর মনে,
তবেই ভারত রবে চির দিন
এক হারে গাঁথা বৃটনের সনে ?

৩১

তবেই ভারতে ঘুচিবে আঁধার,
সুখ দিবাকর আবার উদিবে,
ঘুচিবে অশান্তি, যাবে দুঃখ ভার,
শান্তির পতাকা আবার উড়িবে ?
অধীনা বলিয়া ভারতের মনে,
হবেনা হবেনা দুঃখের উদয়,
সহিছে ভারত যে সব যাতনা,
কিছুই রবেনা—যাবে সমুদয় ?

৩২

দীনা ভারতের মলিন বদন,
আমোদ প্রফুল্ল হইবে আবার,
হেরিবে বৃটনে সহোদরা যেন,
সুখে দুঃখে হবে সম ভাগী তার
যত দিন ভবে রবে নর জাতি,
আনন্দে ভারত বলিবে সবায়,—
"হারাইয়া সব ছিলাম দুঃখিনী,
বৃটন এসুখ দিয়াছে আমায় ?"

শ্রীশরচ্চন্দ্র চৌধুরী
বেহালা—হাইস্কুল।

## প্রিনস অব ওয়েলসের ভারত-বর্ষে আগমন।

শ্রীযুত বাবু রামদাস সেন
লিখিত

পুলকিত মন, করিয়া শ্রবণ,
হইবে লোকের রাজ দরশন।
ভারত ভুবন, হইল এখন
সৌভাগ্য কিরণে উজ্জ্বল বরণ।
আর্য্যগণ সবে হইয়া মিলিত,
গাই সবে এস আনন্দের গীত।
আম্রশাখা দিয়া নগর তোরণ,
সুসজ্জিত কর সকলে এখন।
বাদ্য মনোহর, কর অবিরত,
মৃদঙ্গ, মন্দিরা বাঁশরি বিষাণ,
যত পুর বালা লয়ে হেম থালা
কর প্রিনস্ শিরে পুষ্প বরিষণ,

ভারতের প্রজা সবে রাজ ভক্ত,
রাজগুণ গানে সদা অনুরক্ত,
কৃতজ্ঞ অন্তরে সকলে এবার,
সবে রাজ গুণ করিব কীর্ত্তন।
যত গৃহ দ্বারে, কুসুমের হারে,
সুসজ্জিত কর বিবিধ প্রকারে,
কবদীপদান, উড়াও নিশান,
করি পূর্ণ ঘট রাখ চারিধারে,
সাদরে সম্ভাষি এস যুব রাজ,
ধন্য কর আজি ভারত সমাজ,
তব পদ স্পর্শে ভারত ভবন,
করিবে ধারণ উজ্জল বরণ।

---

যুব রাজের শুভাগমনে
ভারত সন্তানের সঙ্গীত।

ওহে যুব রাজ! আজ কি সুকৃতি,
লভিল ভারত,—পাইল পীরিতি।
হ'ল সুপ্রভাত অন্ধকার রাতি,
ঐ দেখা যায় সু। সূর্য্য ভাতি।
শুভক্ষণে তব শুভ আগমনে,
ক্ষরে সুধ ধারা ভারত ভবনে।
আনন্দ লহরী ছুটিয়া আদরে
বিলায় সন্দেশ প্রতি ঘরে ঘরে।
তব আগমন ঘুষিবার তরে,
দে। যুব রাজ নগরে নগরে,
সহকার শাখা পূর্ণ ঘট মুখে,
দ্বারে কদলি দাঁড়ায় সুখে?
আর কিবা আছে? দিতে উপহার
সোনার ভারত এবে ছার খার?
তুমি পৃথী শ্রেষ্ঠ রাজ কুল-মণি,
( কপাল দোষেতে ভারত দুখিনী? )
ভারতীয় গণ প্রফুল্ল বদন,
সাজিতেছে বটে রাজ দরশনে,
কি দিবে যতুক? নাহি কোন ধন?
কোথা পাব তব যোগ্য সিংহাসন?
নাহি তব যোগ্য অশন বসন,
নাহিক তুষিতে রতন ভূষণ।
বহুদিন বরষ ঘরা তাড়নে,
প্রচণ্ড দুরন্ত কঠোর শাসনে,
শুকা'য়েছে রক্ত, আছি ক্ষীণ দেহে,
এ যে দেখহে শোকাশ্রু প্রবাহে,
ভাসিছে ভারত। নাহি গাত্রে বল,
নাহিক বাণিজ্য, নাহি শিল্প কল,
নাহি তত্ত্ব জ্ঞান, নাহিক বিজ্ঞান,
পদার্থ দর্শন, সাহিত্য নিদান,
কিছু মাত্র নাই, গিয়াছে সকলি,
আছি মাত্র ক টা দরিদ্র কাঙ্গালি।
তাই বলি পুন দরিদ্রের ঘরে,
কিছু নাই মোরা আছি রিক্ত করে।
দেখে তোমা'হেন অমূল্য রতন,
কি আছে হে কিসে দেখাব যতন?
অথবা যা আছে সকলি তোমারি,
অখণ্ড ভারতে তুমি অধিকারী?
কিবা কোন ধন? ঐশ্বর্য্যে কি কাজ?
দরিদ্রের ধন বিখ্যাত সমাজ,
আশীর্ব্বাদ করি হও চির জীবী,
চির সুখী হ'য়ে পালহ পৃথিবী,
ক্রমে গ্রহণ ভারতের ভার?
রাজ কুলের নীতি জ্ঞানাধার?
দয়ার সাগর দয়াবতী সুত?
ভারতে পালিতে হও প্রতিশ্রুত।
প্রণত প্রজারে লও কোলে তুলে
ঐ কর পুটে মুঠিতেছে ধূলে?
বিপদে সম্পদে ছাড়িবার নয়,

একান্ত তোমারি ভারত তনয়।
শুভাদৃষ্ট গুণে যদি পুণ্য ফলে,
তোমাহেন ধনে পাইয়াছি বোলে,
মনে হয় তবে বাসনাপুরাই,
হৃদয় বিদারি খুলিয়া দেখাই,
অনন্ত কালের অনন্ত বারতা,
সকলি আছে হে হৃদয়েতে গাঁথা ?
শত শত শত যুগ বলিলে ও রবে
সে পূর্ব্ব কাহিনী শেষ নাহি হ'বে।
যাহা হোক্ যদি শুনিবে বাসনা ?
দৈবে হইয়াছে তব আগমন,
স্বচক্ষে দেখহে ভারতের দশা,
এক মাত্র তুমি ভারত ভরসা ?
আর এক কথা ওহে গুনবান
চির রাজ ভক্ত আর্য্যের সন্তান।
শুনিয়া থাকিবে আর্য্য ইতিহাসে,
শত শত স্থান পূর্ণ এই রসে।
যাগ যজ্ঞ আদি শ্রাদ্ধ অনুষ্ঠানে,
*রাজার সমান দেবতার সনে,
অদ্যাপি ভারতে আছে সেই প্রজা—
অদ্যাপি মানসে করে রাজ পূজা।
সেই রাজ ভক্তি মাত্র এ ভারতে,
আজো আছে, তাই সেই ভক্তি সূতে,
কবিতা কুসুমে গাঁথিয়াছি হার—
তব পদ্য করে দিতে উপহার।
সামান্য ফুলের সামান্য এহার,
সৌরভ বিহীন তাহাতে এবার,
একি তব যোগ্য ?—দিব কোন গুণে ?
তবে যদি হয় সুপবিত্র মনে,
সামান্য হওনও দরিদ্রের ধন,
ব'লে গ্রাহ্য। তবে কর হে গ্রহণ ?
দিই তুলে, দাও ও কর কমল,
হোক্ হে কবির জীবন সফল।

শ্রীরামকৃষ্ট মিশ্র

দেব গ্রাম।

যুব রাজ

বহ, পরিমল বহ মলয় অনিল,
কাঁপিয়া কাঁপিয়া চল নদীর সলিল,
সরোবরে সুখে ফুট ভাসগো নলিনি—
উদিবে ভারতে যুবরাজ দিনমনি।
বিনানিয়া চারু ঘনকেশ, সীমন্তিনি,
সুন্দরি সিন্দুর বিন্দুকটিয়া মোহিনি,
বিনোদিয়া পর বেশ, উষাবিনোদিনি—
উদিবে ভারতে যুবরাজ দিনমনি।
নিমীলিত কলি গুলি, মাধব জাগাও,
মনোহর ফুল সাজে ভারতে সাজাও,
মধুকর কর তাহে গুণ গুণ ধ্বনি—
ভারত উদিবে যুবরাজ দিনমনি,
মধুর মৃদুল তানে কোকিল সদলে,
কভু উড়ি, কভু বসি গাও কুতূহলে—
যুবরাজ গুণ গাও——হ'ক প্রতি ধ্বনি—
ভারতে উদিবে যুবরাজ দিনমনি।
তরুনীল পাতা গুলি, উড়ি বায়ু ভরে,
যুবরাজ গুণ গাও মৃদু, মধু স্বরে,
ওহে দিবাকর, হয়ে গগনেউ ধাও,
ধরি মনোহর বেশ আলোক ছড়াও।—
এত দিনে প্রভাতিল দুখের রজনী,
উদিবে ভারত যুব রাজ দিনমনি।
যমুনা জাহ্নবী কিম্বা সরস্বতীতীরে,
চক্রবাক সুখে বুঝে স্বীয় প্রেয়সীরে—
আঁধারে ডুবিয়া, প্রিয়ে, আছিল ভারত,
ক্রমে দেখ হয়, মনোহর আলোমত,
ফুটিল হৃদয় পদ্ম মন্দ তারাগণ,

অনা শশধর যথা ক্ষীণ প্রভগণ।
প্রেয়সিরে আর যেন নাহর যামিনী—
থাকুক ভারতে যুবরাজ দিনমণি।
কেদার নাথ বাগচী

---

যুব রাজ

বুঝি আজি এত দিনে তব শুভ আগমনে
অস্তমিত সুখ সূর্য্য ভারত আকাশে,
মনোজ্ঞ নবীন ভাব, পূর্ণ প্রভা প্রকাশিবে
বুঝিবা ভারত পুন পুজিবে উল্লাসে।
সমস্ত ভারত আজ ধরি কি সুন্দর সাজ
ধরিয়াছে রাজপুত্র ভেটিতে তোমারে।
আপনি প্রকৃতি সতী ঐ দেখ বসুমতি
সাজায়েছে মনোহর বিচিত্র আকারে।
দু খিনীর অলঙ্কার কিছুই নাহিক আর
ভারতের পূর্ব্বের্দ্ধ সমৃদ্ধি সকলি।
নাহিক অযোধ্যা আর ইন্দ্র প্রস্থ চমৎকার
নাহিনে হস্তিনাপুর ভারত উজলি।
কি দেখাব বল আর ভারত কঙ্কাল সার
দেখাবার দ্রব্য আর পাইব কোথায়।
স্মরিলে পূর্ব্বের কথা মা্রসে উপজে ব্যথা
ভারতের শেষ দশা এই হল হায়।

রাজপুত্র

কুঞ্জর দলিত যথা কণক নলিনী লতা
রবি কর দগ্ধ হয়ে ক্রমেতে শুকায়,
দুরন্ত যবন গণ সদা করি আক্রমণ
ভারত কণক লতা দলেছে দুপায়।
হিমাচল পাশে বসি যেদিন বাল্মিক ঋষি
গাইল মধুর তানে ভারতের জয়।
কোথা পাব সেই দিন সুখ সূর্য্য চির দিন
কোথায় উদিত থাকে সকল সময়?

মলিন ভাগ্যহীন আজি হে ভারত দীন
অভিমতী দাসী সম পুজিছে তোমায়।
কিন্তু ভেবে দেখ মনে ভারতের দশা পানে
একদিন পূর্ব্বে ছিল এ জগৎময়।
কি কাজ স্মরণে আর গত সুখ বারবার
রাজ পুত্র এসে তব ধরিয়া চরণে।
বলিতে বিনয় করি রাখি পদে দয়া করি
দেখ হে দয়ার চক্ষে ভারত সন্তানে।

বনগ্রাম
শ্রীগোপাল চন্দ্র চট্টোপাধ্যায়
৭ ন পটল ডাঙ্গা ষ্ট্রীট

যুবরাজ এলবার্টের নিকট
নিবেদন।

১

গাইব আনন্দে সুখ সবদের শশি,
আজি এ ভারতে গাব ব্রিটন বিজয়
এত দিনে ভারতের বুঝি দু খ নিশি,
পোহাইল সুখ সূর্য্য হইল উদয়।

২

ধরি! কি সুখের দিন তব আগমন
অষ্টাদশ সত পঞ্চ সপ্ততি খ্রীষ্টাব্দ,
ধন্য এ ভারত বর্ষে, রবে অনুক্ষণ,
সকলের হৃদে গাঁথা এই সুখ শব্দ।

৩

দেখিলাম শতাধিক বর্ষ প্রায় গত,
ইংলণ্ড সুখদ ছত্র আশ্রিত ভারত,
কিন্তু হায় কবে কেন সুখ উপজাত,
হয়েছে কাহার হৃদি উচ্ছ্বসিত এত,

৪

ধন্য আজ ভারত-বর্ষ। সার্থক জীবন,
ভারত বাসীর। আজ পেয়েছে নিকটে,

আবাধনের ধন, হৃদি খুলে দিবেন,
বরিবে আপন হৃ খ কৃতাঞ্জলী পুটে।

৫

শুনিয়া কি ভারতের দু খে বিলাপ,
দুস্তর সাগর তীর অথবা দেখিতে,
শুনিয়াছ ইতিহাসে প্রচণ্ড প্রতাপ,
আসিয়াছ রাজপাট ই লণ্ড হইতে।

৬

দেখিবে ভারত, কিন্তু দেখিতে কি আছে?
দুর্নিবার কাল রাহু চক্র আবর্ত্তনে,
কীর্ত্তি খ্যাতি আদি যত সব গ্রাসিয়াছে,
দহিছে ভারত বাসী অনন্ত আগুনে।

৭

নহে গৌরবের কথা, যাহা এ ভারতে,
ছিল এক দিন তাহা সাহ সিকন্দর,
জানিয়াছিলেন আর পরেশোর নামে,
আর জেনেছিল যত গজনী র সধর।

৮

কে দেখেছে? কে বলিবে কেবা বিশ্বাস?
ছিল এ ভারতে যাহা, কিন্তু বাসি বাসি?
ভাগীরথী দুই কূলে রয়েছে প্রকাশ,
আজি ও অক্ষয় নাসে কাল সর্ব্বনাশি।

৯

এখানেই উদেছিল পার্থ্য যশ শশি,
আবার এখানে কাল চক্র আবর্ত্তনে,
অস্তমিত সে শুধা শু কাল তমোরাশি,
আচ্ছাদিয়া রহিয়াছে ভারত এখনে।

১০

এখানেই আর্য্য কুল তেজ হুতাসন,
প্রদীপ্ত হইয়াছিল আবার এখানে,
নির্ব্বাপিত সে অনল বিধির লিখন,
ভস্ম পাত্র অবশেষ রয়েছে এখন।

১১

হায়! যে ভারতবর্ষ ছিল একদিন,
অনন্ত রতন খনি সুখের আগার,
নাহি সে সকল কিছু আজি দিনহীন,
দু খের অতল জলে দিয়াছে সাঁতার।

১২

কি কুক্ষণে দেখায়ছ সাহ সিকন্দর,
উচ্চারিল মহামন্ত্র আসি সিন্ধু তীরে,
সে দিন হইতে আর্য্যসুত বিষধর,
প্রণত করিল শীর সভয় অন্তরে।

১৩

সেই দিন হইতে হায় এ ভারতবর্ষে,
প্রেবেশিল কৃষ্ণপক্ষ তিল ২ করি।
কীর্ত্তি খ্যাতি আদি যত কালতমোগ্রাসে,
নিপেষিল চারি দিক তিমির আবরি।

১৪

উচ্ছ্বসিত বিচী নানা করি ভীম রব,
নাসে যথা তীর পুন ২ সন্তাড়নে,
নাশিয়াছে বিদেশীয় ভারতের সব,
এই রূপ বার ২ ভীম আক্রমনে।

১৫

যবনের প্রপীড়ণ অগ্নি দুর্নিবার,
যে জ্বালায় আর্য্যসুত হল জ্বালাতন,
শতশত বর্ষ জল ঢালি অনিবার,
অক্ষম জাহ্নবী জ্বালা করিতে বারণ।

১৬

না জানি ভারত বাসীর কোন ভাগ্যবলে?
পেয়েছিল ব্রিটনের সুখদ আশ্রয়,
মনে লয় কোন দিন এই কৃপাবলে,
শীতল করিবে সবে দগধ হৃদয়।

১৭

নব বারি সমাগমে দাবাদগ্ধ বন,
অঙ্কুরিত হয় যথা, তেমনি ভারত,
ব্রিটনের কৃপা জল করি পরশন,
হইতেছে দিন ২ প্রাণ সঞ্চারিত।

১৮

কি সুখের দিন সে দিন যে দিন আপন,
প্রজা দু ঃ নিবারিনী মাত বিক্টরিয়া,
লইলেন এ ভারত দীন হীন জানি,
আপন কোমল ক্রোড়ে যতন করিয়া।

১৯

যথা ভীত সুতে কবি ক্রোড়ে সযতনে,
"ভয় নাই" বলি মাতা করেন সান্ত্বনা,
তেমনি মা বিক্টরিয়া ঘোষণে বচনে,
নির্ভয় করেছেন্ যত ভারতীয় গণ।

২০

সুখে আছি ব্রিটনের সুশীতল ছায়ে,
আমরা ভারত বাসী রক্ষ সুবিচারে,
কিন্তু এক দু খ মোদের সদাই হৃদয়ে,
নিবেদিব তব পদে বাসনা অন্তরে।

২১

নাহি চাই ধন জন সহায় সম্বল,
ই লণ্ড হইতে ভারতের ধন জনে,
কর ভারতের রক্ষা মিনতি কেবল,
বক্ষিতে পারিবে ভারত ভারতীয় গণে।

২২

দেখ দূরে থাকি ( পিতা যেন সন্তানেবে ),
ভাসিবে ভারত আজ সুখের সাগরে,
গাইবে আনন্দে উর্দ্ধ করি দুই করে,
ব্রিটন বিজয় ধ্বনি মোহিয়া সংসারে।

২৩

নহে রাজ ভক্তি শূন্য ভারত হৃদয়,
কোন কালে, তবু যদি সন্দ হয় মনে,
দেখ বিচারিয়া যত বেদ তন্ত্র চয়,
কি ভাবে ভারত ভাবে নর পতিগণে।

২৪

নহে উপেক্ষার ধন ভারত তোমার,
ভারত ঈশ্বর, করে এ রাজ্য শাসন,
রাম যুধিষ্ঠির আদি নৃপতি সভার,
আজি ও রয়েছে নাম অঙ্কিত স্মরণ।

২৫

বসে এই স্বর্ণ ময় ভারত আসনে,
কর সুখে রাণ রাজ্য যগযুগান্তরে,
রহিবে অক্ষয় কীর্ত্তি এই ত্রিভুবনে,
হইবে সুচীর জীবি রাজ লক্ষী বরে,

২৬

হি সা দ্বেষ অবিচার হবে অদর্শন,
ধর্ম্মের প্রধবল বলে, দীনতা দুর্ব্বার,
হবে সম্মার্জ্জিত সুখ সম্মার্জ্জনী গুণে,
ভারত আনন্দ নীরে দিবেক সাতার।

২৭

অনন্ত আকাস প্রান্তে আছে যত দিন,
তারা শশি দিবাকর, বিজয় ব্রিটন,
পতাকা অবাধে হউক ভারত উড্ডীন,
দিবানিসি আমাদের এই আকিঞ্চন।

শ্রীগোলোক চন্দ্র সর্ম্মা
ছাত্র,
শ্রীহট্ট

## ( প্রিন্স অফ ওয়েলসের শুভাগমন সম্বন্ধে। )

"There belongeth to kings from their servants both tribute of dutty and presents of affection

Bacon

অকস্মাৎ কেন কেন,
ভারত হইল হেন,
আনন্দের ধ্বনি আজি পূরে চারিধার,
যেদিকে ফিরিয়া চাই,
সে দিকে দেখিতে পাই,
সুখের সাগরে সবে দিতেছে সাঁতার।
অমূল্য রতন রাজি,
পরিয়ে ভারত আজি,
মেতেছে আপন মনে আনন্দ উৎসবে,
ধরেছে সুচারু বেশ,
নাহি আর শোক লেশ,
যে জানিত হেন দিন ভারতের হবে?
ওই দেখ নভোপরি,
নবীন সুষমা ধরি,
হাসি হাসি মুখ খানি—শোভে শশধর
তারকার দল যত,
হাসি তেছে অবিরত,
বিতরিছে সারানিশি সুধাময় কর।
ওই দেখ স্তরে স্তরে,
ফুটিয়াছে থরে থরে,
গোলাপ চামেলী যুঁই ফুল যত না,
সে বাস লইয়া কোলে,
মৃদুল অনিল দোলে,
বহিতেছে ধীরি ধীরি করি মৃদুরব।
ময়ুর বসিয়া গাছে,
পেকম তুলিয়া নাচে,
মধুর অমৃত কণ্ঠে কোকিলারা গায়,

অবিরতা ক্লেশ ভুলি,
সুখের নিশান তুলি,
ওই দেখ দিনমণি আকাশেতে ধায়।
ওই জাহ্নবীর জল,
করি রব কল কল,
মৃদুল গতিতে যায় সাগরের পানে,
সকলে মোহিত আজি আপনার গানে।
কি কারণে কেন কেন,
সকলি হইল হেন,
সকলেরি মুখে কেন আনন্দের ধ্বনি?
ওইযে মিলিয়ে সবে,
গাইতেছে এক রবে,
পুরিছে সে স্বরে আজি আকাশ অবনিঃ—
এস এস যুব রাজ,
এসেছ ভারতে আজ,
কি সুখের দিন আজি—হেরিনু তোমায়,
করেছিনু মনে মনে,
হেরিব গো কত দিনে,
দয়া করি দয়াময় ঘটাইল তায়।
কি সুখের দিন আজি হয়েছে উদয়।
থরকর হু থরবি,
এবে লুকায়েছে ছবি,
ভাগ্য বলে আমাদের সুদিন উদয়।
সবে মিলে গাই মোরা কুমারের জয়।
ভারতের প্রতি ঘরে,
আনন্দ বিরাজ করে,
দীনের শোকরাশি আজিরে বিলয়,

